# গ্রহযামল

পণ্ডিত

শ্রীরাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ-জ্যোতিস্তীর্থ

কর্ত্তৃক অনূদিত

মূল্য ১।০ টাকা

# গ্রহযামল

কলিকাতা সংস্কৃত কলেজের জ্যোতিষাদি শাস্ত্রাধ্যাপক
পণ্ডিত
শ্রীরাধাবল্লভ স্মৃতি-ব্যাকরণ-জ্যোতিস্তীর্থ
সম্পাদিত ও অনূদিত

বঙ্গীয় শাকদ্বীপি ব্রাহ্মণসভা হইতে
শ্রীমোহিনীমোহন জ্যোতিঃশাস্ত্রী দ্বারা
প্রকাশিত
৯৭।৩ শ্যামবাজার ষ্ট্রীট্, কলিকাতা।

১৮৫৪।১লা বৈশাখ।

কলিকাতা, ২৫নং বাগবাজার ষ্ট্রীটস্থ "নলিনী-প্রেস" হইতে
শ্রীপূর্ণচন্দ্র দত্তদ্বারা মুদ্রিত।

 [ মূল্য ১।০ টাকা।

# ভূমিকা

আগম শাস্ত্রের তন্ত্র, যামল, ডামর প্রভৃতি ভেদ আছে। যে সকল গ্রন্থে সৃষ্টি, জ্যোতিষাখ্যান, নিত্য কৃত্যবর্ণন, ক্রমসূত্র, বর্ণভেদ, জাতিভেদ, যুগধর্ম্ম ও যুগসংখ্যার বর্ণনা আছে তাহাদিগকে যামল বলে।

সৃষ্টিশ্চ জ্যোতিষাখ্যানং নিত্য কৃত্য প্রদীপনং।
ক্রমসূত্রো বর্ণভেদো জাতিভেদ স্তথৈব চ।
যুগধর্ম্মশ্চ সংখ্যাতো যামলস্যাষ্ট লক্ষণম্॥

বারাহী তন্ত্রে ষড়বিধ যামলের উল্লেখ আছে তাহাদের নাম আদিযামল, ব্রহ্মযামল, বিষ্ণুযামল, রুদ্রযামল, গণেশযামল ও আদিত্যযামল।

আগমশাস্ত্রের মত, অথর্ব্ববেদ হইতে পরিগৃহীত হইয়াছে মনে হয়। কালী-কুলার্ণব তন্ত্রের প্রথমেই অথাত আথর্ব্বণসংহিতায়াং দেব্যুবাচ লিখিত আছে। রুদ্রযামলে ১৭ শ পটলে মহাদেবীকে অথর্ব্ববেদশাখিনী বলা হইয়াছে। দামোদর প্রণীত যন্ত্র চিন্তামণি গ্রন্থের ভূমিকায় উহাকে অথর্ব্ববেদের সারভূত বলা হইয়াছে। অধ্যাপক শ্যাম শাস্ত্রী Indian Antiquary 1906 পৃ ২৩২-২৬৭ দেখাইয়াছেন তন্ত্রোক্ত যন্ত্র ও চক্রের বিবরণ অথর্ব্ববেদ, তৈত্তিরীয় আরণ্যক প্রভৃতি বৈদিক গ্রন্থে পাওয়া যায়।

বৈদিক মন্ত্রে ইন্দ্র, বরুণাদি বহুদেবতার নাম পাওয়া গেলেও সকল দ্বিজগণই উপনয়নের পর গায়ত্রীমন্ত্রে তেজোময়, ভগবান্, সূর্য্যনারায়ণের উপাসনা করিতেন। কালক্রমে সূর্য্য, চন্দ্র, ও অগ্নির উপাসনাভেদে ব্রাহ্মণগণ আগ্নেয়-ব্রাহ্মণ, সৌম্য ব্রাহ্মণ ও আদিত্য ব্রাহ্মণ এই তিন নামে অভিহিত হন। আগ্নেয়া ব্রাহ্মণাঃ সৌম্যা হি ব্রাহ্মণাঃ এতাঃ খলু বাব আদিত্যা যদ্ ব্রাহ্মণাঃ তৈঃ ব্রাঃ

এই কালে ব্রাহ্মণগণের যাজিত ক্ষত্রিয়গণও সূর্য্যবংশীয়, চন্দ্রবংশীয় ও অগ্নি-বংশীয় নামে পরিচিত হন। গ্রহযামলে সূর্য্যোপাসক ব্রাহ্মণগণ গ্রহবিপ্র নামে, অগ্ন্যুপাসকগণ সাগ্নিক নামে, সোমোপাসকগণ রাঢ়ীক নামে এবং যাঁহারা কোন তেজোময় দেবতার উপাসক নহেন তাঁহারা নিরগ্নি ব্রাহ্মণ নামে বর্ণিত হইয়াছে।

## গ্রহযামলের উদ্দেশ্য।

পরমাত্মা পরব্রহ্ম, সূক্ষ্মাতিসূক্ষ্ম আত্মরূপে সর্ব্বত্র বিরাজিত। এজন্য তিনি সূর্য্য নামে কীর্ত্তিত হইয়াছেন। ( সূর্য্য আত্মা জগত স্তস্থুষশ্চ ইতি শ্রুতিঃ )

আমরা কেবল চক্ষুতে যে স্থানে কোন প্রাণী দেখিতে পাই না অণুবীক্ষণ যন্ত্র সাহায্যে সে স্থানেও অসংখ্য ক্ষুদ্র ক্ষুদ্র প্রাণী দৃষ্টিগোচর হয়। এক বিন্দু রক্তেও শত শত সূক্ষ্ম প্রাণী দৃষ্ট হইয়া থাকে। এই সকল আত্মার সমষ্টিই পরব্রহ্ম বা পরমাত্মা। সুতরাং সর্ব্বত্রই আত্মরূপে পরমাত্মা পরব্রহ্ম অবস্থিত। পলাণ্ডুর যেমন সকল খোসাই পলাণ্ডু, খোসা ব্যতীত পৃথক্ পলাণ্ডুর সত্তা নাই সেইরূপ সকল আত্মাই পরমাত্মার অংশ জন্য তাহা হইতে অভিন্ন। একই জল যেরূপ বাষ্প, মেঘ, জল, শিলাদি বহু আকারে অবস্থিত সেইরূপ একই পরমাত্মা পরব্রহ্ম সাকার, নিরাকার, স্থূল, সূক্ষ্ম, সূক্ষ্মাতি সূক্ষ্মরূপে অবস্থিত। কোথাও বা পরিদৃশ্যমান স্থূলবস্তু সূক্ষ্মে সূক্ষ্মাতিসূক্ষ্মে পরিণত হইতেছে, আবার কোথাও বা সূক্ষ্মাতিসূক্ষ্ম হইতে ক্রমশঃ সূক্ষ্ম ও স্থূলে পরিণত হইতেছে। ইহাই অনাদি অনন্ত, সর্ব্বশক্তিমান্, পরব্রহ্মের বা পরমাত্মার নিত্যলীলা। পরব্রহ্ম যেমন মূর্ত্ত ও অমূর্ত্ত ভেদে অবস্থিত, অনাদিঅনন্ত কালও সেইরূপ মূর্ত্ত ও অমূর্ত্ত ভেদে দ্বিবিধ।

লোকানা মন্ত কৃৎ কালঃ কালোঽন্যঃ কলনাত্মকঃ।
স দ্বিধা স্থূল সূক্ষ্মত্বান্মূর্ত্তশ্চামূর্ত্ত উচ্যতে॥ সূর্য্য সিদ্ধান্তে।

কাল স্বরূপ ভগবান্ সূর্য্য নারায়ণ সূক্ষ্মরূপে অবস্থিত থাকিলে, কালও সূক্ষ্মরূপে অবস্থিত থাকে তখন ইহার গণনা হইতে পারে না এজন্য তখন ইহা অমূর্ত্ত কাল। সূর্য্য নারায়ণ স্থূলরূপে প্রকাশমান হইলে তাঁহার সঞ্চার দ্বারা কালের গণনা হয় তখন কাল মূর্ত্তকাল নামে অভিহিত। কালজ্ঞান ও মানবাত্মার সহিত পরমাত্মা সূর্য্যনারায়ণের একতা বোধই গ্রহযামলগ্রন্থের উদ্দেশ্য। সকল উপাসকই উপনয়নের পর গায়ত্রী মন্ত্রে সৃষ্টিস্থিতি প্রলয়কর্ত্তা, তেজোময় পরব্রহ্ম ভগবান্ সূর্য্য নারায়ণের ভর্গ নামক তেজের নিকট ধর্ম্মার্থ, কাম, মোক্ষ বিষয়ক বুদ্ধির প্রার্থনা করিলেও বিভিন্ন উপাসক সম্প্রদায়ও ছিল তাঁহারা অভীষ্ট লাভের কামনায় অভীষ্ট দেবতার উপাসনাও করিতেন।

বৈদিক মন্ত্রে যেমন অনন্ত শক্তি, অনন্ত জ্ঞান, অনন্ত বিশ্ব ব্রহ্মাণ্ড ব্যাপী একই পরমাত্মা পরব্রহ্মের বিভিন্ন শক্তি, বিভিন্ন দেবতা নামে কল্পিত ও তাঁহাদের পৃথক্ পৃথক্ মাহাত্ম্য বর্ণিত আছে সৌর, বৈষ্ণব, শৈবাদি পুরাণ ভেদে যেমন বিভিন্ন পুরাণে বিভিন্ন দেবতার শ্রেষ্ঠত্ব প্রতিপাদিত হইয়াছে বিভিন্ন তন্ত্রে এবং বিভিন্ন যামলেও সেইরূপ বিভিন্ন দেবতার মাহাত্ম্য বর্ণিত হইয়াছে। গ্রহ-

যামলে সূর্য্য নারায়ণ ও তাঁহার অঙ্গসম্ভূত অন্য গ্রহগণের এবং গ্রহোপাসক ব্রাহ্মণগণের মাহাত্ম্য ও শ্রেষ্ঠত্ব প্রতিপাদিত হইয়াছে।

### যোগদ্বারা ত্রিকাল জ্ঞান ও ব্রহ্মজ্ঞান।

মানব শরীরের বামপার্শ্বে চন্দ্রনাড়ী বা ঈড়ানাড়ী দক্ষিণপার্শ্বে সূর্য্য নাড়ী বা পিঙ্গলানাড়ী মধ্যে অগ্নিনাড়ী বা সুষুম্নানাড়ী বিদ্যমান। এই চন্দ্র নাড়ী ও সূর্য্য নাড়ীর শ্বাস প্রবাহ ও পৃথিব্যাদি পঞ্চতত্ত্বের দ্বারা শুভাশুভ গণনা গ্রহযামলে উক্ত হইয়াছে। ইহাতে বহুবিধ আসন, মুদ্রা, ধৌতি, বস্তি প্রভৃতি ষট্ কর্ম্ম ও বহুবিধ কুম্ভকের উল্লেখ আছে। এই সকল যথাবিধি সম্পন্ন করিলে মানব নীরোগ, দীর্ঘায়ু, ও বলবান্ হয়। ঈড়া ও পিঙ্গলা হইতে শ্বাস প্রত্যাবৃত্ত করিয়া সুষুম্না নাড়ীতে শ্বাস প্রবাহিত করিতে পারিলে সুষুম্না মুখে ব্রহ্মরন্ধ্রে অবস্থিত কুলকুণ্ডলিনী জাগ্রত হয় এবং মানব জীব ও ব্রহ্মের মিলন জনিত পরমানন্দে বিভোর হইয়া সোঽহং জ্ঞান সম্পন্ন হয়। সুষুম্না নাড়ীর নামান্তর শ্মশান। এই শ্মশানের মুখে ব্রহ্মরন্ধ্রে শিব বাস করেন। যখন মানব শ্মশান বাসী হয় অর্থাৎ রেচন ও পূরণ বর্জ্জিত কেবল কুম্ভক দ্বারা সর্ব্বদা সুষুম্নায় শ্বাস প্রবাহিত করিতে পারেন তখন জীব ব্রহ্মের একতা জ্ঞানে শিবোঽহং শিবোঽহং বুঝিতে পারে। প্রকৃত সাধকের নিকট এই শিব, সূর্য্য, নারায়ণাদি একই ব্রহ্মের বিভিন্ন নাম মাত্র স্বরূপে কোন ভেদ নাই। এজন্যই আদিত্য হৃদয় স্তোত্রে ভগবান কৃষ্ণচন্দ্র বলিয়াছেন।

নমঃ সবিত্রে জগদেক চক্ষুষে
জগৎ প্রসূতি স্থিতি নাশ হেতবে।
ত্রয়ীময়ায় ত্রিগুণাত্ম ধারিণে
বিরিঞ্চি নারায়ণ শঙ্করাত্মনে।

### অনন্ত সৌরজগতের অধীশ্বর সূর্য্য

কেহ কেহ বলেন আমাদিগের এই সৌর জগতের কেন্দ্র স্থানে যেমন আমাদিগের এই সূর্য্য রহিয়াছেন সেইরূপ অনন্ত সৌর জগৎ আছে। নক্ষত্রগণ ও এক এক সূর্য্য তাহাদিগেরও পৃথক্ পৃথক্ সৌর জগৎ আছে সুতরাং আমরা কোন্ সূর্য্যের উপাসক?

জগদীশ্বর বলিলে আমরা যেমন কোন্ জগতের অধীশ্বর এরূপ বিবেচনা না করিয়া অনন্ত জগতের অধীশ্বরকে বুঝি সেইরূপ সূর্য্য বলিলেও আমরা অনন্ত

সৌর জগতের অধীশ্বর, সৃষ্টি, স্থিতি, প্রলয় কর্ত্তা ভগবান্ সূর্য্য নারায়ণ কেই বুঝি। সূর্য্য নারায়ণ হইতেই নক্ষত্র সমূহের উৎপত্তি বর্ণিত হইয়াছে।

চন্দ্র ঋক্ষ গ্রহাঃ সর্ব্বে বিজ্ঞেয়াঃ সূর্য্য সম্ভবাঃ। মৎস্য পুরাণ। ১২৮ অধ্যায়

সর্ব্ব গ্রহাণা মেতেষা মাদি রাদিত্য উচ্যতে। ব্রহ্মাণ্ড পুরাণ। ৫৭ অধ্যায়।

সুতরাং অনন্ত বিশ্ব ব্রহ্মাণ্ড ব্যাপী জ্যোতির্ম্ময় পর ব্রহ্মই সূর্য্যনারায়ণ নামে অভিহিত। ইনিই আত্মরূপে সর্ব্বত্র পরিব্যাপ্ত জন্য সূর্য্য নামে, পরিদৃশ্যমান স্থূল জগতের আদিজন্য (ব্রহ্ম বা ইদমগ্রমাসীৎ নান্যৎ কিঞ্চিদাসীৎ তদিদং সর্ব্বমসৃজৎ) আদিত্য নামে অভিহিত সুতরাং সূর্য্যোপাসনা পর ব্রহ্মেরই উপাসনা এজন্য বেদে আদিত্য বা সূর্য্যকে ব্রহ্ম বলা হইয়াছে। আদিত্যো-ব্রহ্ম ইতি

## যামলোক্ত সৌর ধর্ম্ম।

সৌরজগতের কেন্দ্রস্থানে তেজোময়, ভগবান্ সূর্য্য নারায়ণ অবস্থিত থাকিয়া জগতের সৃষ্টিস্থিতি বিনাশাদি কার্য্য সম্পাদন করিতেছেন। যেমন বৃহৎপটে অঙ্কিত মানবশরীরের হস্তপদাদি অবয়ব বৃহৎ কিন্তু ক্ষুদ্রপটে অঙ্কিত মানব শরীরের হস্তপদাদি অবয়ব ক্ষুদ্র হয়। সেইরূপ এই ক্ষুদ্র মানব শরীরও সৌর জগতের বা বিশ্বের প্রতীক। ইহাতে আত্মা এই শরীর রূপ বিশ্বের কেন্দ্র ও সূর্য্য (সূর্য্য আত্মা জগতস্তস্থুষশ্চ) স্বরূপ। বিশ্বের ন্যায় শরীরেও ভূর্ভুবাদি লোক কল্পিত। আত্মজ্ঞান দ্বারা আত্মা যে পরমাত্মা সূর্য্য নারায়ণের শক্তিতে চালিত, তাঁহারই অংশ সুতরাং অভিন্ন এই ধারণা বা জীবাত্মা ও পরমাত্মার মিলন জন্য সোঽহং জ্ঞান জন্মে। তখন মানব ব্রহ্মজ্ঞান জন্য ব্রহ্ম হন (ব্রহ্মবিদ্ ব্রহ্মৈব ভবতি)। এই ব্রহ্ম জ্ঞানই সূর্যোপাসকগণের উদ্দেশ্য।

সূর্যোপাসক শাকদ্বীপী ব্রাহ্মণগণ এইরূপে ব্রহ্মজ্ঞান লাভে প্রয়াসী ছিলেন। এজন্য গীতায় ভগবান্ কৃষ্ণচন্দ্র, অর্জ্জুনকে বলিয়াছেন আমি (পরব্রহ্ম) প্রথমে সূর্য্যকে (জ্যোতির্ম্ময় সূর্য্যকে অসম্ভব সূর্যোপাসক ব্রাহ্মণদিগকে) ব্রহ্মজ্ঞানযোগ প্রদান করি। তাহারা মনুর রাজ্যে ইহার প্রচার করে তাহা হইতে অযোধ্যাদি (শাকেতাদি) ইক্ষ্বাকুর রাজ্যে এই ব্রহ্মজ্ঞান যোগ প্রচারিত হয়।

ইমং বিবস্বতে যোগং প্রোক্তবানহ মব্যয়ম্।
বিবস্বান্ মনবে প্রাহ মনুরিক্ষ্বাকবেঽব্রবীৎ॥ গীতা ৪ অধ্যায়।

ঋগ্‌বেদে উল্লিখিত নক্ষত্রাদির বিবরণ হইতে বহুপ্রত্নতত্ত্ববিৎ পণ্ডিত ঋগ্‌বেদকে ৪ হাজার বৎসরের গ্রন্থ মনে করেন। কেহ কেহ মনে করেন ঋগ্‌বেদে

যে বিদ্ বা ব্রহ্মবিদ্যার উল্লেখ আছে তাহাই প্রাচীন বেদ। যেমন বৌদ্ধধর্ম্মকে লুপ্ত করিবার জন্য বৌদ্ধদিগের বহুশাস্ত্র, ধর্ম্মমত ও দেবতা হিন্দুগণ আত্মসাৎ করিয়াছেন, সেইরূপ জরথুস্ত্র প্রচারিত অগ্ন্যুপাসনামূলক ধর্ম্মকে লুপ্ত করিবার জন্য প্রাচীন বেদ বিদ্ বা ব্রহ্মবিদ্যার সহিত সকাম যজ্ঞের মন্ত্র ঋক্ মিশ্রিত করিয়া পরিবর্ত্তিত পরিবর্দ্ধিত আকারে নূতন সংস্করণের বেদ ঋগ্‌বেদনামে প্রকাশিত হইয়াছে। শাকদ্বীপে প্রচলিত প্রাচীনবেদ বিদ্ বা ব্রহ্ম বিদ্যার পরবর্ত্তী সংস্করণ বলিয়া ইহার নামান্তর শাকলসংহিতা। জরথুস্ত্রপ্রবর্ত্তিত ধর্ম্মমতের প্রাবল্যে অথবা অন্য যে কোন কারণে শ্রীকৃষ্ণের আবির্ভাবের পূর্ব্বে ভারতবর্ষে ধর্ম্ম বিপ্লব উপস্থিত হইয়াছিল। দেবীভাগবত নামক মহাপুরাণে ১২ স্কন্ধে ৯ অধ্যায়ে বর্ণিত আছে, এই সময়ে ভারতীয় ব্রাহ্মণগণ বেদ বিস্মৃত, বৈদিকাচার পরিভ্রষ্ট, এমন কি অবশ্য জপনীয় গায়ত্রী মন্ত্রেও বীতশ্রদ্ধ হইয়াছিলেন। এই সময়ে বৈদিক ধর্ম্মের রক্ষার জন্য ভগবান্ কৃষ্ণচন্দ্র স্বয়ং আবির্ভূত হইয়া শাকদ্বীপ হইতে সূর্য্যোপাসক, বেদবেদাঙ্গপারগ, ব্রহ্মজ্ঞানসম্পন্ন অষ্টাদশগোত্রীয় সদার পুত্র, শাকদ্বীপী ব্রাহ্মণদিগকে ভারতবর্ষে আনয়ন করিয়া ব্রহ্মজ্ঞানমূলক বৈদিক ধর্ম্মের প্রতিষ্ঠা করেন। পুনর্ব্বার ভারতীয় ব্রাহ্মণগণ বৈদিক সদাচার নিরত ও ব্রহ্মজ্ঞানে বলীয়ান্ হইয়া উঠেন।

শাকদ্বীপীয় সূর্য্যোপাসক ব্রাহ্মণগণ সূর্য্যের মহিমা কীর্ত্তন জন্য কোথাও মগ ব্রাহ্মণ নামে খ্যাত ছিলেন।

মকারো ভগবান্ দেবো ভাস্করো জগদীশ্বরঃ॥

মকার ধ্যানযোগাচ্চ মগাস্তে তে প্রকীর্ত্তিতাঃ॥ ভবিষ্য ব্রহ্ম ১৪৪ অঃ

বৃহৎ সংহিতায় মগব্রাহ্মণকুলাবতংস ভারতগৌরব বরাহমিহির লিখিয়াছেন, সূর্য্যপূজায় মগ ব্রাহ্মণ দিগকে নিযুক্ত করিবে।

মগাংশ্চ সবিতুঃ ৬০ অধ্যায় ১৯

কোথায় ও বা সূর্য্য প্রতিমার পূজা ও তাহার নৈবেদ্যাদি ভোজন করায় ভোজক নামে পরিচিত।

ভোজয়ন্তি সহস্রাংশুং তেন তে ভোজকাঃ স্মৃতাঃ। ভাঃ ব্রাঃ ১১৪

কোথায় ও বা দিব্যদেশ আদিত্যাঙ্গ হইতে সমাগত বা সমুদ্ভূত জন্য দিব্য ব্রাহ্মণ নামে অভিহিত।

দিব্যাশ্চৈতে স্মৃতা বিপ্রা আদিত্যাঙ্গ সমুদ্ভবাঃ।

কোথাও বা সৌরমাহাত্ম্য প্রচারক জন্য আচার্য্য নামে খ্যাত।

যো বেত্তি সপ্তমী কল্পং সোপাখ্যানঞ্চ ভারত।
আচার্য্যঃ স দ্বিজো জ্ঞেয়ো বর্ণানামগ্র্যপূর্ব্বশঃ॥ ভঃ ব্রাঃ ৫৯ অঃ

কোথাও বা সূর্য্যদ্বিজ বা আদিত্যবিপ্র নামে প্রসিদ্ধ। খ্রীষ্টীয় একাদশ শতাব্দীর হস্তলিখিত, ভরতপুর মহারাজের লাইব্রেরীতে প্রাপ্ত, স্মৃতি সুধাকর নামক গ্রন্থে উক্ত আছে, মধ্য দেশের শাকদ্বীপী ব্রাহ্মণগণ সূর্য্যদ্বিজ নামে প্রসিদ্ধ। ভরতপুর নিবাসী পণ্ডিত স্বর্গগত ফতহ সিংহ, স্বপ্রণীত "দ্বিজকুলমণ্ডন" নামক পুস্তকে স্মৃতি সুধাকরের প্রমাণ উদ্ধৃত করিয়া লিখিয়াছেন "মগান্ শাকদ্বীপিনঃ মধ্যদেশে সূর্য্যদ্বিজত্বেন প্রসিদ্ধানিতি" গোরক্ষপুরের সবজজ রায় সাহেব বখ্‌তাবর সিংহ, ইউ পি প্রদেশান্তর্গত বদায়ুর ইতিহাসে (খৃঃ ১৮৬৮ মুদ্রিত) লিখিয়াছেন, ৪৯১ বিক্রম সংবতে দিল্লীশ্বর মহীপালের পরম প্রিয়, এক সূর্য্য-দ্বিজ মন্ত্রী ছিলেন। এই মন্ত্রী বৃদ্ধবয়সে বৈরাগ্য অবলম্বন করিয়া বদায়ুর সমীপবর্ত্তী জঙ্গলে তপস্যার্থ গমন করেন। বেদে তাঁহার প্রগাঢ় পাণ্ডিত্য থাকায় এখানেও তাঁহার নিকটে বেদাধ্যয়নার্থ বহুসহস্র ছাত্র সমাগত হইত। রাজা মহীপাল, প্রিয় মন্ত্রীর কীর্ত্তি চিরস্থায়িনী করিবার জন্য এই জঙ্গল কর্ত্তন করিয়া সহর প্রস্তুত করেন এবং তাহার নাম রাখেন "বেদাময়" ইহাই কাল-ক্রমে বদায়ু নামে পরিচিত হইয়াছে। এইস্থানে মহীপাল প্রতিষ্ঠিত এক সূর্য্য-কুণ্ড অদ্যাপি বিদ্যমান আছে। প্রতিবৎসর জন্মাষ্টমীর সময় এইস্থানে বৃহৎ মেলা হইয়া থাকে। বঙ্গদেশে শাকদ্বীপীয় ব্রাহ্মণগণ যে পাল রাজগণের মন্ত্রিত্ব করিতেন তাহা গরুড় স্তম্ভলিপি, গোবিন্দপুরে প্রাপ্তলিপি প্রভৃতি বহু শিলালিপি হইতে জানাযায়।

রাঢ়ীয় শাকদ্বীপী ব্রাহ্মণগণের কুলপঞ্জিকা হইতে জানাযায় ইহাদের পূর্ব্ব-পুরুষগণ মধ্যদেশ হইতে সমাগত। মধ্যদেশের অন্তর্গত মথুরা, দিল্লী, ভরতপুর, আলোয়ার, কোটা, বিজনোর, আলিগড়, বুলন্দ সহর, মুরাদাবাদ প্রভৃতি স্থানে ও পঞ্জাবের কোন কোন স্থানে শাকদ্বীপীয় ব্রাহ্মণগণ অদ্যাপি সূর্য্যদ্বিজ নামেই পরিচিত আছেন। আসামের ও প্রাচীন অনেক পুস্তকে তত্রত্য শাকদ্বীপী ব্রাহ্মণগণের সূর্য্যদ্বিজ নাম উল্লিখিত আছে।

কম্বা ভদানক বাসী (মথুরা জেলা) সুশ্রুতের টীকাকার, রসভাস্কর ও রস-রাজ নামক বৈদ্যক গ্রন্থ প্রণেতা ডল্লনাচার্য্য, আপনাকে আদিত্যবিপ্র বলিয়া পরিচিত করিয়াছেন। তিনি জয়পাল, ভরতপাল ও সহনপাল রাজার গুরু ছিলেন।

বোধহয় বঙ্গদেশের শাকদ্বীপীব্রাহ্মণগণ ও প্রথমে সূর্য্যদ্বিজ বা আদিত্য বিপ্র নামেই পরিচিত ছিলেন। সূর্য্য পূজা করিতে হইলে তাঁহার অঙ্গসম্ভূত অন্যগ্রহ ও নক্ষত্র গণেরও পূজা করিতে হয়। যজমানের ইষ্ট সাধনার্থ সম্পাদিত গ্রহ যজ্ঞে ইহারাই নিযুক্ত হওয়ায় ক্রমশঃ ইহারা গ্রহ বিপ্র নামে অভিহিত হইতে থাকেন।

প্রাচীন কোন পুস্তকে গ্রহ বিপ্র বা গ্রহ যামল শব্দের উল্লেখ নাই। বল্লাল-চরিতেও গ্রহ বিপ্র নাম নাই আছে মগ ব্রাহ্মণ ও শাকদ্বীপী ব্রাহ্মণ।

প্রত্নতত্ত্ববিৎ পণ্ডিতগণ বলেন ব্রহ্মবৈবর্ত্তপুরাণ মুসলমান রাজত্ব সময়ে বঙ্গদেশে প্রণীত তাহাতেও গ্রহবিপ্র শব্দের উল্লেখ নাই আছে দৈবজ্ঞ ব্রাহ্মণের কথা। ব্রহ্মযামলে উক্ত হইয়াছে শাকদ্বীপী ব্রাহ্মণগণ দ্বারকার সন্নিহিতস্থানে দৈবজ্ঞ নামে অভিহিত। বৈষ্ণব ধর্ম্ম প্রচারার্থ শ্রীকৃষ্ণলীলা বর্ণনাই ব্রহ্মবৈবর্ত্ত পুরাণের উদ্দেশ্য। গর্গ প্রভৃতি দৈবজ্ঞ ব্রাহ্মণগণ যদুবংশের কুল পুরোহিত ছিলেন তাঁহারাই শ্রীকৃষ্ণচন্দ্রের জাত কর্ম্মাদি ক্রিয়া সম্পাদন করিয়া ছিলেন। ভাগবত ১০ স্কন্ধ ৫ অধ্যায়।

এজন্যও হয়তো কৃষ্ণলীলা বর্ণনার গ্রন্থে ব্রহ্মবৈবর্ত্তপুরাণে শ্রীকৃষ্ণ জন্মখণ্ড ১৩ অধ্যায়। গ্রহবিপ্র, সূর্য্যদ্বিজাদি শব্দের উল্লেখ না করিয়া দৈবজ্ঞ শব্দেরই উল্লেখ করিয়াছেন। এবং বঙ্গদেশ ও তৎসন্নিহিত আসাম ও উড়িষ্যায় বৈষ্ণব ধর্ম্মের বহুল প্রচার জন্য শাকদ্বীপী ব্রাহ্মণগণের দৈবজ্ঞ ব্রাহ্মণ নাম বিশেষ ভাবে প্রচারিত হইয়াছে।

বৃহদ্ধর্ম্মপুরাণকে লোকে স্মৃতিনিবন্ধকার রঘুনন্দনের ও পরবর্ত্তী গ্রন্থ মনে করেন। ইহাতে শাকদ্বীপী ব্রাহ্মণ হইতে গ্রহবিপ্রগণের উৎপত্তি ও তাহারাই গ্রহযজ্ঞে একমাত্র অধিকারী বর্ণিত আছে। খুব সম্ভব প্রাচীন আদিত্যযামল, গ্রহযামল নামে এবং আদিত্যবিপ্র বা সূর্য্যদ্বিজগণ গ্রহবিপ্র বা গ্রহদ্বিজ নামে পরিচিত হইয়াছেন।

## শাকদ্বীপ হইতে জ্যোতিষ শাস্ত্র সমাগত।

বৈদিক আচার, বেদ যেমন শাকদ্বীপী ব্রাহ্মণগণ কর্ত্তৃক ভারতে সুপ্রতিষ্ঠিত হয়, জ্যোতিষ শাস্ত্র ও তেমনি সূর্য্যোপাসক শাক দ্বীপী ব্রাহ্মণগণ কর্ত্তৃক ভারতে প্রচারিত ও উন্নতি প্রাপ্ত হয়। মহারাষ্ট্র ব্রাহ্মণ নৃসিংহদৈবজ্ঞের বংশ পুরুষানুক্রমে জ্যোতিষ শাস্ত্রে পারদর্শিতার জন্য প্রসিদ্ধ ও দৈবজ্ঞ নামে পরিচিত। নৃসিংহ দৈবজ্ঞ, সূর্য্য সিদ্ধান্তের সৌরভাষ্য নামক টীকায়, এবং তৎপুত্র কমলাকর সৌর বাসনানামক টীকায় লিখিয়াছেন।

মেরু পৃষ্ঠে আসীন মুনিগণ, সূর্য্যলোক হইতে সমাগত কোনও মুনি শ্রেষ্ঠের নিকট হইতে জ্যোতিষ জ্ঞান লাভ করেন।

মেরু পৃষ্ঠে সুখাসীনাঃ সকলা ঋষয়ঃ পুরা।
তদন্তরে সমায়াতো মুনিঃ কশ্চিদ্ দ্বিজোত্তমঃ॥
কুতো হ্যাগমনং স্বামিন্ তমুচুঃ শ্রূয়তাং দ্বিজাঃ।
সূর্য্য লোকাৎ সমায়াতঃ কা কথা তত্র বর্ত্ততে॥
শ্রীসূর্য্যেণৈব মহতা ময়ায় প্রতি বোধিতম্।
কালজ্ঞানং ময়া তস্মাৎ তদ্ বিজ্ঞাতং মহর্ষয়ঃ॥
স্বামিন্ নঃ কথয়স্বেতি শৃণুধ্বং সুস্থ মানসাঃ।

গন্ধমাদন পর্ব্বত সমীপে শাল্মলী দ্বীপে ময়াসুরের বাস ছিল ইহা নৃসিংহ দৈবজ্ঞাদির বর্ণনা হইতে জানাযায়। শাকদ্বীপী ব্রাহ্মণগণ সূর্য্যলোক হইতেই শাকদ্বীপে অবতরণ করিয়াছিলেন ইহাও প্রসিদ্ধ।

মগাস্তু ব্রাহ্মণাঃ পূর্ব্বং নিঃসৃতাঃ সূর্য্য মণ্ডলাৎ।
জ্বলদর্ক প্রতীকাশাঃ শাকদ্বীপ মবাতরন্। বল্লালচরিতে

মেরু পর্ব্বত হইতে আরম্ভ করিয়া ক্রমশঃ দক্ষিণে শাকদ্বীপের যে সাতটি বিভাগ ছিল, মেরু তাহারই প্রথম বিভাগ।

দেবর্ষি গন্ধর্ব্বযুতঃ প্রথমো মেরু রুচ্যতে। ভীষ্মপর্ব্ব ১১ অধ্যায়।

এই শাকদ্বীপী ব্রাহ্মণগণ যখন ভারতে সমাগত হন তখন জ্যোতিষ শাস্ত্রও তাঁহাদের দ্বারা ভারতে প্রচারিত ও আর্য্যভট, বরাহ মিহির প্রভৃতি শাকদ্বীপী ব্রাহ্মণগণ কর্ত্তৃক ইহার বহু উন্নতি সাধিত হয়। এইজন্য শাকদ্বীপী ব্রাহ্মণগণ শ্রীকৃষ্ণের রাজ্য দ্বারকা ও অন্যান্য স্থানে দৈবজ্ঞ ব্রাহ্মণ নামে ও খ্যাত হন।

আমি কয়েক খানি হস্তলিখিত গ্রহযামল গ্রন্থ সংগ্রহ করিয়া যথা বুদ্ধি পাঠের সামঞ্জস্যে এই প্রাচীনগ্রন্থ অনুবাদের সহিত প্রকাশ করিতেছি। পাঠের সামঞ্জস্য করিতে, দুর্ব্বোধ্য আসন, মুদ্রা প্রাণায়ামাদির অনুবাদ করিতে বা মুদ্রণ দোষে অনেক ত্রুটি থাকা সম্ভব। পাঠকগণ তাহা সংশোধন করিয়া লইবেন।

ঈড়া, নাড়ী প্রভৃতি শব্দ ছন্দোঽনুরোধে ইড়া, নাড়ি ইত্যাদি রূপেও বহুস্থলে এই গ্রন্থে সন্নিবিষ্ট আছে তাহা আমি আর্ষ প্রয়োগ জন্য সংশোধনে প্রয়াসী হই নাই। এই গ্রন্থদ্বারা ধর্ম্ম পিপাসু পাঠকগণের কিঞ্চিৎ উপকার হইলেও শ্রম সার্থক বোধ হইবে। ইতি।

নিবেদক

শ্রীরাধাবল্লভ শর্ম্মা।

# সূচীপত্র

ওঁ নমঃ সূর্য্যায় পরব্রহ্মণে।

# গ্রহযামলম্

ওঁ পরমা বিধয়োঽর্কাদ্যাঃ পরমা বিষ্ণবো মতাঃ।
পরমাঃ শঙ্করা যূয়ং ওঁ ব্রহ্মভ্যস্ত বো নমঃ। ১
নত্বার্কাদি গ্রহান্ দেবীং লোকানাং হিতকাম্যয়া।
বাগীশ্বরীং বন্দমান স্তনোমি গ্রহযামলম্॥ ২

হে রব্যাদি গ্রহগণ! আপনারা গুণসাম্যে ওঁ কাররূপী ব্রহ্ম ও গুণ ভেদে ব্রহ্মা, বিষ্ণু ও শিবস্বরূপ তোমাদিগকে নমস্কার। ১

অর্কাদি গ্রহগণকে নমস্কার ও বাগীশ্বরী দেবীকে বন্দনা করিয়া লোকের হিতকামনায় গ্রহযামল গ্রন্থ প্রকাশ করিতেছি।২।

কৃত্বাদৌ বৈদিকীং সন্ধ্যাং গায়ত্রীস্তান্ত্রিকীর্নব।
নবগ্রহাণাং জপ্ত্বা চ গ্রহকর্ম্ম সমারভেৎ।৩।

প্রথমে বৈদিক সন্ধ্যা সমাপন করিয়া নবগ্রহের নবপ্রকার তান্ত্রিক গায়ত্রী জপ ও জপ বিসর্জ্জন করিয়া গ্রহ কর্ম্ম আরম্ভ করিবে। ৩।

অথ তন্ত্রত্বয়াদৌ বৈদিকী সন্ধ্যা ততো গ্রহাণাং তান্ত্রিক গায়ত্রীনবক মভিধীয়তে।

গ্রহ যামল, তন্ত্রশাস্ত্র এজন্য প্রথমে বৈদিক সন্ধ্যা ও পরে গ্রহগণের গায়ত্রী কথিত হইতেছে।

## আপোমার্জ্জনম্।

উপবীত ব্রাহ্মণ প্রথমে বার দ্বয় আচমন ও বিষ্ণুস্মরণ পূর্ব্বক নিম্ন লিখিত ছয়টি মন্ত্রে কুশ দ্বারা অভাবে হস্ত দ্বারা মস্তকে বিন্দু বিন্দু জলের ছিটা দিবে ইহার নাম আপোমার্জ্জন।

ওঁ শন্ন আপো ধন্বন্যাঃ শমনঃ সন্তু নূপ্যাঃ। শন্নঃ সমুদ্রিয়া আপঃ শমনঃ সন্তু কূপ্যাঃ॥ ১॥ ওঁ দ্রুপদাদিব মুমুচানঃ স্বিন্নঃ স্নাতো মলাদিব। পূতং

---

মরুদেশের জল আমাদিগের মঙ্গল করুক, অনুপদেশের জল আমাদিগের কল্যাণ করুক, সমুদ্রের জল আমাদিগের শুভকারী হউক, কূপ বারি আমাদিগের শ্রেয়ঃপ্রদ হউক। ১। তরুতলে বসিয়া স্বেদাক্ত ব্যক্তি যেরূপ স্বেদ হইতে মুক্ত

পবিত্রেণেবাজ্যমাপঃ শুন্ধন্তু মৈনসঃ ॥ ২ ॥ ওঁ আপো হি ষ্ঠা ময়ো ভুব স্তা ন উর্জ্জে দধাতন। মহেরণায় চক্ষসে ॥ ৩ ॥ ওঁ যো বঃ শিবতমো রসস্তস্য ভাজয়তেহ নঃ। উশতীরিব মাতরঃ ॥ ৪ ॥ ওঁ তস্মা অরঙ্গমাম বো যস্য ক্ষয়ায় জিন্বথ। আপো জনয়থা চ নঃ ॥ ৫ ॥ ওঁ ঋতঞ্চ সত্যঞ্চাভীদ্ধাত্তপসোঽধ্যজায়ত। ততো-রাত্র্যজায়ত, ততঃ সমুদ্রোঽর্ণবঃ সমুদ্রাদর্ণবাদধিসংবৎসরোঽজায়ত। অহো-রাত্রাণি বিদধদ্বিশ্বস্য মিষতো বশী। সূর্য্যাচন্দ্রমসৌ ধাতা যথা পূর্ব্বমকল্পয়দ্-দিবঞ্চ পৃথিবীঞ্চান্তরীক্ষ মথো স্বঃ ॥ ৬ ॥

ইতি কুশেন আপোমার্জ্জনম্।

তৎপরে কেবল প্রাতঃসন্ধ্যাকালে নিম্নের মন্ত্রটি পাঠ করিবে। মধ্যাহ্নে বা সায়ং সন্ধ্যা কালে পাঠ করিতে হইবে না।

ওঁ নত্বা তু পুণ্ডরীকাক্ষ মুপাত্তাঘ প্রশান্তয়ে।
ব্রহ্মবর্চ্চস কামার্থমথ সন্ধ্যামুপাস্মহে ॥

## প্রাণায়ামঃ।

অনন্তর কৃতাঞ্জলি হইয়া নিম্ন লিখিত চারিটি মন্ত্র পাঠ ও ঋষ্যাদি স্মরণ করতঃ শিরঃ প্রদেশের চতুর্দ্দিকে জল বেষ্টন করিবে।

ওঁ কারস্য ব্রহ্মঋষির্গায়ত্রীচ্ছন্দোঽগ্নির্দেবতা সর্ব্বকর্ম্মারম্ভে বিনিয়োগঃ। ১। ওঁ সপ্তব্যাহৃতীনাং প্রজাপতিঋষির্গায়ত্র্যুষ্ণিগনুষ্টুব্ বৃহতীপঙ্‌ক্তিত্রিষ্টুব্ জগত্যশ্ছন্দাংসি অগ্নি-বায়ু-সূর্য্যবরুণবৃহস্পতীন্দ্রবিশ্বে দেবা দেবতাঃ প্রাণায়ামে

হয়, স্নাত ব্যক্তি যেরূপ শারীরিক মল হইতে মুক্ত হয়, হবি যেমন মন্ত্র দ্বারা পবিত্র হয়, তদ্রূপ জল আমাকে পাপ হইতে মুক্ত ও পবিত্র করুক। ২। হে জল সকল! তোমরা পরম সুখদায়ক অতএব ইহকালে আমাদিগের অন্নসংস্থান ও পর কালে সুখদর্শন পরব্রহ্মের সহিত আমাদিগের মিলন করিয়া দাও ॥ ৩ ॥ হে বারিনিচয়! স্নেহময়ী মাতা যেরূপ স্তনদুগ্ধ দ্বারা সন্তানের কল্যাণ সাধন করেন, তদ্রূপ তোমরা ও কল্যাণকর রসের দ্বারা আমাদিগকে পরি-তৃপ্ত কর ॥ ৪ ॥ হে জলসমূহ! তোমরা যে রস দ্বারা আব্রহ্মস্তম্ব পর্য্যন্ত সকল জগতের তৃপ্তি বিধান করিতেছ সেই রস দ্বারা আমাদিগকে তৃপ্তকর ও সেই রস ভোগের অধিকারী কর ॥ ৫ ॥ মহা প্রলয়ে একমাত্র ব্রহ্ম বিরাজিত ছিলেন, তখন সমস্ত জগৎ অন্ধকারাবৃত ছিল, তৎ পরে সৃষ্টির প্রথমে বিশ্বব্যাপী জলের উৎপত্তি ও তাহা হইতে বিধাতা সঞ্জাত হন। এই বিধাতা হইতেই সূর্য্য, চন্দ্র, দিন, রাত্রি, দিব্, পৃথিবী, অন্তরীক্ষ প্রভৃতি সৃষ্ট হইয়াছে। ৬।

বিনিয়োগঃ। ২। ওঁ গায়ত্র্যা বিশ্বামিত্র ঋষির্গায়ত্রীচ্ছন্দঃ সবিতা দেবতা প্রাণায়ামে বিনিয়োগঃ॥ ৩॥ ওঁ গায়ত্রীশিরসঃ প্রজাপতির্ঋষির্গায়ত্রীচ্ছন্দো-ব্রহ্মবায্বগ্নিসূর্য্যাশ্চতস্রো দেবতাঃ প্রাণায়ামে বিনিয়োগঃ। ৪। *

তৎপরে দক্ষিণ হস্তের অঙ্গুষ্ঠ দ্বারা দক্ষিণ নাসা পুট ধারণ করিয়া বাম নাসা পুট দ্বারা বায়ু পূরণ করতঃ নাভিতে ব্রহ্মাকে ধ্যান করিবে।

(নাভৌ) ওঁ রক্তবর্ণং চতুর্ম্মুখং দ্বিভুজং অক্ষসূত্রকমণ্ডলুকরং হংসবাহনস্থং ব্রহ্মাণং ধ্যায়ন্। ওঁ ভূঃ ওঁ ভুবং ওঁ স্বঃ ওঁ মহঃ ওঁ জনঃ ওঁ তপঃ ওঁ সত্যং ওঁ তৎসবিতুর্ব্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ওঁ। ওঁ আপোজ্যোতী রসোঽমৃতং ব্রহ্ম ভূর্ভুবঃ স্বরোঁ॥

পরে কনিষ্ঠা ও অনামিকা দ্বারা বাম নাসা পুট ধারণ করিয়া বায়ুরোধ রূপ কুম্ভক করতঃ হৃদয়ে বিষ্ণুকে ধ্যান করিবে।

(হৃদি) ওঁ নীলোৎপলদলপ্রভং চতুর্ভুজং শঙ্খচক্রগদাপদ্মধরং গরুড়ারূঢ়ং কেশবং ধ্যায়ন্। ওঁ ভূঃ ওঁ ভুবঃ ওঁ স্বঃ ওঁ মহঃ ওঁ জনঃ ওঁ তপঃ ওঁ সত্যং ওঁ তৎসবিতুর্ব্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ওঁ। ওঁ আপো-জ্যোতী রসোঽমৃতং ব্রহ্ম ভূর্ভুবঃ স্বরোঁ।

পরে অঙ্গুষ্ঠ উঠাইয়া দক্ষিণ নাসাপুট দ্বারা ধীরে ধীরে বায়ু পরিত্যাগ করতঃ ললাটে শিবকে ধ্যান করিবে।

(ললাটে) ওঁ শ্বেতং দ্বিভুজং ত্রিশূলডমরুকরং অর্দ্ধচন্দ্রবিভূষিতং ত্রিনেত্রং বৃষাভারূঢ়ং শম্ভুং ধ্যায়ন্ ওঁ ভূঃ ওঁ ভুবঃ ওঁ স্বঃ ওঁ মহঃ ওঁ জনঃ ওঁ তপঃ ওঁ সত্যং ওঁ তৎসবিতু র্ব্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ওঁ। ওঁ আপো জ্যোতী রসোঽমৃতং ব্রহ্মভূর্ভুবঃ স্বরোঁ।

## প্রাতরাচমনম্।

প্রাণায়ামের পর দক্ষিণহস্ততলে জল লইয়া প্রাতঃ সন্ধ্যায় নিম্নলিখিত মন্ত্র পাঠের সহিত বার ত্রয় জলপান করিয়া আচমন করিবে।

---

* যে ঋষি প্রথমে যে মন্ত্রের স্মরণ কর্ত্তা বা আবিষ্কর্ত্তা তিনি সেই মন্ত্রের ঋষি। মন্ত্র যে ছন্দে রচিত তাহাই মন্ত্রের ছন্দঃ। যে কর্ম্মে মন্ত্রের প্রয়োগ তাহা বিনিয়োগ। মন্ত্রের আরাধ্য দেবতা মন্ত্রের দেবতা নামে কথিত। মন্ত্র পাঠের পূর্ব্বে এই ঋষ্যাদি পাঠ করিতে হয়।

সূর্য্যশ্চ মেতি মন্ত্রস্য ব্রহ্মঋষিঃ প্রকৃতিশ্ছন্দ আপো দেবতা আচমনে বিনিয়োগঃ। ওঁ সূর্য্যশ্চ মামন্যুশ্চ মন্যুপতয়শ্চ মন্যুকৃতেভ্যঃ পাপেভ্যো রক্ষন্তাম্। যদ্ রাত্র্যা পাপমকার্ষং মনসা বাচা হস্তাভ্যাং পদ্ভ্যামুদরেণ শিশ্না অহস্তদবলুম্পতু। যৎ কিঞ্চিদ্ দুরিতং ময়ি ইদমহমাপোঽহমমৃতযোনৌ সূর্য্যে জ্যোতিষি পরমাত্মনি জুহোমি স্বাহা ॥ ১ ॥

## মধ্যাহ্নাচমনম্।

আপঃ পুনন্ত্বিতি মন্ত্রস্য বিষ্ণুর্ঋষিরনুষ্টুপ্ছন্দ আপো দেবতা আচমনে বিনিয়োগঃ। আপঃ পুনন্তু পৃথিবীং পৃথ্বী পূতা পুনাতু মাং। পুনন্তু ব্রহ্মণস্পতির্ব্রহ্মপূতা পুনাতু মাম্। যদুচ্ছিষ্টমভোজ্যঞ্চ যদ্ বা দুশ্চরিতং মম। সর্ব্বং পুনন্তু মামাপো অসতাঞ্চ প্রতিগ্রহং স্বাহা। ২।

## সায়াহ্নাচমনম্।

অগ্নিশ্চ মেতি মন্ত্রস্য রুদ্র ঋষিঃ প্রকৃতিশ্ছন্দ আপো দেবতা আচমনে বিনিয়োগঃ। ওঁ অগ্নিশ্চ মা মন্যুশ্চ মন্যুপতয়শ্চ মন্যুকৃতেভ্যঃ পাপেভ্যো রক্ষন্তাম্। যদহ্না পাপমকার্ষং মনসা বাচা হস্তাভ্যাং পদ্ভ্যা মুদরেণ শিশ্না রাত্রিস্তদবলুম্পতু।

সূর্য্যশ্চ মা ইত্যাদি মন্ত্রের ঋষি ব্রহ্মা, ছন্দঃ প্রকৃতি, দেবতা জল, আচমন কার্য্যে ইহার প্রয়োগ। সূর্য্য, যজ্ঞ ও যজ্ঞপতি দেবগণ, যজ্ঞের ব্যাঘাতাদি জনিত পাপ হইতে আমাকে রক্ষা করুন। আমি রাত্রিকালে মন, বাক্য, হস্ত পদ, উদর, শিশ্ন দ্বারা যে পাপ করিয়াছি দিন তাহা বিনষ্ট করুক। আমাতে যে পাপ আছে তাহা জলে নিঃক্ষেপ করিয়া সেই জল অমৃত যোনি (চৈতন্যের উৎপাদক) জ্যোতির্ম্ময়, পরমাত্মা সূর্য্যে অর্পণ (হোম) করিতেছি। ১।

আপঃ পুনন্তু ইত্যাদি মন্ত্রের ঋষি ব্রহ্মা, ছন্দ অনুষ্টুপ্, দেবতা জল, আচমন কার্য্যে ইহার প্রয়োগ। জল পৃথিবীকে পবিত্র করুক। পৃথিবী পবিত্র হইয়া আমাকে পবিত্র করুক। জল পরমাত্মাকে পবিত্র করুক। পরমাত্মা পবিত্র হইয়া আমাকে পবিত্র করুক। উচ্ছিষ্ট, অখাদ্যভোজন, অসদাচার ও অসৎ প্রতি গ্রহ জনিত সকল পাপ হইতে জল আমাকে মুক্ত করুক। ২।

অগ্নিশ্চ মা ইত্যাদি মন্ত্রের ঋষি রুদ্র, ছন্দঃ প্রকৃতি, দেবতা জল, আচমন কার্য্যে ইহার প্রয়োগ। অগ্নি, যজ্ঞ ও যজ্ঞপতি দেবতাগণ যজ্ঞ ব্যাঘাত জনিত পাপ হইতে আমাকে রক্ষা করুন। আমি দিবসে মন, বাক্য, হস্ত, পদ, উদর ও শিশ্ন দ্বারা যে সকল পাপ করিয়াছি রাত্রি তাহা বিনষ্ট করুক। আমাতে

যদ্ কিঞ্চিদ্ দুরিতং ময়ি ইদমহ মাপোঽমৃতযোনৌ সত্যে জ্যোতিষি পরমাত্মনি জুহোমি স্বাহা। ৩।

## পুনর্ম্মার্জ্জনম্।

অনন্তর জলে গায়ত্রী জপ করিয়া ঋষি প্রভৃতি উচ্চারণ করতঃ নিম্নলিখিত মন্ত্র ত্রয়ে মস্তকে জল প্রক্ষেপ করিবে।

আপো হি ষ্ঠেতি ঋক্‌ত্রয়স্য সিন্ধুদ্বীপ ঋষি র্গায়ত্রীচ্ছন্দ আপো দেবতা মার্জ্জনে বিনিয়োগঃ। ওঁ আপো হি ষ্ঠা ময়োভুবস্তান উর্জ্জে দধাতন। মহে রণায় চক্ষসে ॥ ১ ॥ ওঁ যো বঃ শিবতমো রসস্তস্য ভাজয়তেহ নঃ। উশতীরিব মাতরঃ ॥ ২ ॥ ওঁ তস্মা অরঙ্গমাম বো যস্য ক্ষয়ায় জিন্বথ। আপো-জনয়থা চ নঃ ॥ ৩ ॥

## অঘমর্ষণম্।

অনন্তর এক গণ্ডূষ জল নাসিকাগ্রে ধারণ করিয়া নিম্নলিখিত মন্ত্র পাঠ করিতে করিতে শরীরাভ্যন্তরস্থ ভস্মীভূত পাপরাশি নিশ্বাস দ্বারা নিষ্ক্রান্ত হইয়া জল গণ্ডূষের সহিত মিশিয়াছে এইরূপ চিন্তা করিতে করিতে সেই জল গণ্ডূষ বাম ভাগে ভূমিতে নিক্ষেপ করিবে।

ঋত মিত্যস্যাঘমর্ষণ ঋষি রনুষ্টুপ্ ছন্দো ভাববৃত্তো দেবতা অশ্বমেধাব ভৃথে বিনিয়োগঃ। ওঁ ঋতঞ্চ সত্যঞ্চাভীদ্ধাত্তপসোঽধ্যজায়ত, ততো রাত্র্য জায়ত, ততঃ সমুদ্রোঽর্ণবঃ। সমুদ্রাদর্ণবাদধিসংবৎসরোঽজায়ত। অহোরাত্রাণি বিদধদ্ বিশ্বস্য মিষতো বশী। সূর্য্যাচন্দ্রমসৌ ধাতা যথা পূর্ব্ব মকল্পয়ৎ। দিবঞ্চ পৃথিবীঞ্চান্তরীক্ষ মথো স্বঃ ॥ ১ ॥

অনন্তর হস্ত প্রক্ষালন পূর্ব্বক প্রাতে ও সায়াহ্নে তিন বার গায়ত্রী পাঠ করিয়া সূর্য্যকে তিন অঞ্জলি জল দিবে। মধ্যাহ্নে একবার গায়ত্রী পাঠ করিয়া এক অঞ্জলি জল দিবে।

যাহা কিছু পাপ আছে তাহা জলে নিক্ষেপ করিয়া সেই জল অমৃত যোনি (চৈতন্য প্রকাশক) সত্য স্বরূপ, জ্যোতির্ম্ময় পরমাত্মাতে হোম করিতেছি। ৩।

আপো হি ষ্ঠা ইত্যাদি মন্ত্র ত্রয়ের ঋষি সিন্ধুদ্বীপ, ছন্দ গায়ত্রী, দেবতা জল, মার্জ্জন ক্রিয়ায় ইহার প্রয়োগ। মন্ত্রার্থ আপো মার্জ্জনে বর্ণিত হইয়াছে। ১-৩।

ঋতম্ ইত্যাদি মন্ত্রের ঋষি অঘমর্ষণ, ছন্দ অনুষ্টুপ্, দেবতা ভাববৃত্ত এবং অশ্বমেধ যজ্ঞ সমাপনে স্নান কার্য্যে ইহার প্রয়োগ। মন্ত্রার্থ আপোমার্জ্জনে লিখিত হইয়াছে। ১।

## সূর্য্যোপস্থানম্।

তৎপরে প্রভাতে ও সায়াহ্নে করপুটে এবং মধ্যাহ্নে উর্দ্ধবাহু হইয়া নিম্নলিখিত দুইটি মন্ত্রে সূর্য্যোপস্থান করিবে।

উদু ত্য মিত্যস্য প্রস্কন্নঋষির্গায়ত্রীচ্ছন্দঃ সূর্য্যো দেবতা সূর্য্যোপস্থানে বিনিয়োগঃ। ওঁ উদু ত্যং জাতবেদসং দেবং বহন্তি কেতবঃ। দৃশে বিশ্বায় সূর্য্যম্।১।

চিত্রমিত্যস্য কৌৎস্য ঋষিস্ত্রিষ্টুপ্ ছন্দঃ সূর্য্যো দেবতা সূর্য্যোপস্থানে বিনিয়োগঃ। ওঁ চিত্রং দেবানামুদগাদনীকং চক্ষু র্মিত্রস্য বরুণস্যাগ্নে রাপ্রাস্থাবা পৃথিবী অন্তরীক্ষং সূর্য্য আত্মা জগতস্তস্থুষশ্চ ॥ ২ ॥

## সন্ধ্যাঙ্গ তর্পণম্।

অনন্তর নিম্নলিখিত এক একটি মন্ত্র পাঠ করিয়া এক এক অঞ্জলি জল দিবে। যথা—

ওঁ নমো ব্রহ্মণে, ওঁ নমো ব্রাহ্মণেভ্যঃ, ওঁ নম আচার্য্যেভ্যঃ, ওঁ নম ঋষিভ্যঃ, ওঁ নমো দেবেভ্যঃ, ওঁ নমো বেদেভ্যঃ, ওঁ নমো বায়বে, ওঁ নমো মৃত্যবে, ওঁ নমো-বিষ্ণবে, ওঁ নমঃ সূর্য্যায়, ওঁ নমশ্চন্দ্রায়, ওঁ নমো মঙ্গলায়, ওঁ নমো বুধায়, ওঁ নমো বৃহস্পতয়ে, ওঁ নমঃ শুক্রায়, ওঁ নমঃ শনৈশ্চরায়, ওঁ নমো রাহবে, ওঁ নমঃ কেতবে, ওঁ নমো বৈশ্রবণায়, ওঁ নম উপজায়।

প্রাতঃ সন্ধ্যার কাল অতীত হইবার সম্ভাবনা থাকিলে এই সময়ে বৈদিক তর্পণ ও সম্পন্ন করিবে।

উদু ত্যং ইত্যাদি মন্ত্রের ঋষি প্রস্কন্ন, ছন্দ গায়ত্রী, দেবতা সূর্য্য ও সূর্য্যোপস্থানে ইহার প্রয়োগ।

অগ্নিতুল্য তেজস্বী আদিত্যদেবকে তাঁহার রশ্মি সমূহ উর্দ্ধে ধারণ করিয়া রাখিয়াছে। এজন্য সকল লোক প্রকাশিত হইতেছে। ১।

চিত্রম্ ইত্যাদি মন্ত্রের ঋষি কৌৎস্য, ছন্দ ত্রিষ্টুপ্, দেবতা সূর্য্য, এবং সূর্য্যোপস্থানে ইহার প্রয়োগ। দেবগণের বিস্ময়জনক তেজোময় সূর্য্যদেব উদিত হইয়াছেন। ইনি মিত্র, বরুণ ও অগ্নির চক্ষু স্বরূপ। ইনি দিব, পৃথিবী ও অন্তরীক্ষ এই লোকত্রয়ব্যাপী এবং স্থাবর জঙ্গমাত্মক জগতের আত্মস্বরূপ। ২।

## অঙ্গন্যাসঃ।

নিম্ন লিখিত মন্ত্রে নিম্ন লিখিত স্থান স্পর্শ করতঃ অঙ্গন্যাস করিবে।

ওঁ হৃদয়ে, ভূঃ শিরে, ভুঃ শিখায়, বঃ সর্ব্বগাত্রে স্পর্শ করিয়া স্বঃ মন্ত্রে করতল দ্বয় স্পর্শ করতঃ আঘাত করিবে। এইরূপে তিন বার অঙ্গন্যাস করিবে।

## ঋষ্যাদিন্যাসঃ।

গায়ত্র্যা বিশ্বামিত্র ঋষি র্গায়ত্রীচ্ছন্দঃ সবিতা দেবতা জপোপনয়নে বিনিয়োগঃ। কৃতাঞ্জলি হইয়া এই মন্ত্র পাঠ করিবে।

## গায়ত্রী আবাহনম্।

ওঁ আয়াহি বরদে দেবি ত্র্যক্ষরে ব্রহ্মবাদিনি।
গায়ত্রি চ্ছন্দসাং মাত র্ব্রহ্মযোনি নমোঽস্তু তে ॥ ১।

কৃতাঞ্জলি হইয়া এই মন্ত্র পাঠ করিবে।

## গায়ত্রী ধ্যানম্।

প্রাতঃ সন্ধ্যায়

ওঁ কুমারী মৃগ্‌বেদযুতাং ব্রহ্মরূপাং বিচিন্তয়েৎ।
হংসস্থিতাং কুশহস্তাং সূর্য্যমণ্ডল সংস্থিতাম্ ॥

মধ্যাহ্নে

মধ্যাহ্নে বিষ্ণুরূপাঞ্চ তার্ক্ষ্যস্থাং পীতবাসসীম্।
যুবতীঞ্চ যজুর্ব্বেদাং সূর্য্যমণ্ডল সংস্থিতাম্ ॥

সায়াহ্নে

ওঁ সায়াহ্নে শিবরূপাঞ্চ বৃদ্ধাং বৃষভবাহিনীম্।
সূর্য্যমণ্ডল মধ্যস্থাং সামবেদসমাযুতাম্ ॥

---

হে বরপ্রদে দেবি! হে অক্ষরত্রয়রূপে! হে ব্রহ্মবাদিনি! হে ছন্দো মাতঃ! হে ব্রহ্মোদ্ভবে! গায়ত্রি! আমার সমীপাগতা হও তোমাকে নমস্কার। ১।

প্রাতঃকালে গায়ত্রীকে কুমারী, ঋগ্‌বেদোদ্ভবা, ব্রহ্মরূপা, হংসাসনা, কুশ হস্তা ও সূর্য্য মণ্ডল স্থিতা ধ্যান করিবে।

মধ্যাহ্নে গায়ত্রীকে বিষ্ণুরূপা সাবিত্রী, গরুড়াসনা, পীতবস্ত্রা, যুবতী, যজুর্ব্বেদোদ্ভবা ও সূর্য্য মণ্ডল সংস্থিতা ধ্যান করিবে।

সায়াহ্নে গায়ত্রীকে শিবরূপা সরস্বতী, বৃদ্ধা, বৃষারূঢ়া, সামবেদোদ্ভবা ও সূর্য্যমণ্ডল মধ্যস্থিতা ধ্যান করিবে।

## গায়ত্রী জপনিয়মঃ।

প্রাতঃকালে উর্দ্ধ ভাবে থাকিয়া ও হস্ত দ্বয় উর্দ্ধ ভাবে রাখিয়া, মধ্যাহ্নে উর্দ্ধভাবে থাকিয়া ও হস্তদ্বয় তির্য্যগ্ভাবে রাখিয়া এবং সায়ংকালে উপবিষ্ট হইয়া হস্তদ্বয় অধোভাবে রাখিয়া গায়ত্রী জপ করিবে। অনামিকার মধ্য ও মূল পর্ব্ব, কনিষ্ঠাঙ্গুলির মূলাদি পর্ব্বত্রয়, অনামিকার অগ্রপর্ব্ব, মধ্যমাঙ্গুলির অগ্রপর্ব্ব এবং তর্জ্জনীর পর্ব্বত্রয় এই দশপর্ব্বে অঙ্গুষ্ঠের অগ্রপর্ব্ব দ্বারা গায়ত্রী জপ করিবে। গায়ত্রী জপের পূর্ব্বে গায়ত্রী শাপোদ্ধার পাঠ ও জপান্তে গায়ত্রী কবচ পাঠ কর্ত্তব্য। আট বার জপ করিবার সময় এই দশপর্ব্বের মধ্যে প্রথম ও শেষ পর্ব্ব পরিত্যাগ করিয়া অবশিষ্ট অষ্টপর্ব্বে জপ করিবে। অষ্টাদশ, অষ্টোত্তর শত বা অষ্টোত্তর সহস্র বার গায়ত্রী জপ করিবে।

## গায়ত্রীশাপোদ্ধারঃ

অস্য গায়ত্রীশাপ বিমোচনমন্ত্রস্য ব্রহ্মঋষি র্গায়ত্রী চ্ছন্দো বরুণো দেবতা ব্রহ্মশাপ বিমোচনে বিনিয়োগঃ।

ওঁ যদ্ ব্রহ্মেতি ব্রহ্মবিদো বিদুস্ত্বাং পশ্যন্তি ধীরাঃ। সুমনসো বা গায়ত্রি ত্বং ব্রহ্মশাপাদ্ বিমুক্তা ভব। ১।

ওঁ বশিষ্ঠ শাপবিমোচন মন্ত্রস্য বশিষ্ঠঋষি র্বশিষ্ঠো দেবতা বশিষ্ঠ শাপ বিমোচনে বিনিয়োগঃ।

ওঁ অর্কজ্যোতি রহং ব্রহ্মা ব্রহ্মজ্যোতি রহং শিবঃ। শিবজ্যোতি রহং বিষ্ণুর্বিষ্ণু জ্যোতিঃ শিবঃ পরম্। গায়ত্রি ত্বং বশিষ্ঠ শাপাদ্ বিমুক্তা ভব। ২।

---

গায়ত্রীর প্রতি ব্রহ্মশাপ বিমোচন মন্ত্রের ঋষি ব্রহ্মা, ছন্দ গায়ত্রী, দেবতা বরুণ, ব্রহ্মশাপ বিমোচনে ইহার প্রয়োগ। ব্রহ্মজ্ঞানীগণ যাহাকে ব্রহ্ম বলেন, সুসংযত স্থির চিত্ত ব্যক্তিগণ যাহাকে অনুভব করিতে ( দেখিতে ) পারেন এইরূপা হে গায়ত্রি তুমি ব্রহ্মশাপ হইতে বিমুক্তা হও। ১।

বশিষ্ঠ শাপ বিমোচন মন্ত্রের ঋষি বশিষ্ঠ, দেবতা, বশিষ্ঠ, বশিষ্ঠ শাপ বিমোচনে ইহার প্রয়োগ।

আমি অর্ক জ্যোতি, আমি ব্রহ্মা, আমি ব্রহ্মজ্যোতি, আমি শিব, আমি শিবজ্যোতি, আমি বিষ্ণু, বিষ্ণুজ্যোতি ও পরম শিব। হে গায়ত্রি! তুমি বশিষ্ঠ শাপ হইতে বিমুক্তা হও। ২।

ওঁ বিশ্বামিত্র শাপ বিমোচন মন্ত্রস্য বিশ্বামিত্র ঋষিরাত্মা দেবতা বিশ্বামিত্র-শাপ বিমোচনে বিনিয়োগঃ।

ওঁ অহো দেবি মহাদেবি দিব্যে সন্ধ্যে সরস্বতি। অজরে অমরে চৈব ব্রহ্ম-যোনি নমোঽস্তুতে॥ গায়ত্রি ত্বং বিশ্বামিত্র শাপাদ্ বিমুক্তা-ভব। ৩।

## গায়ত্রী।

ওঁ ভূর্ভুবঃ স্বঃ তৎ সবিতুর্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি, ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ওঁ।

## গায়ত্রী কবচম্। ১

ওঁ গায়ত্রী পূর্ব্বতঃ পাতু সাবিত্রী পাতু দক্ষিণে।
ব্রহ্মসন্ধ্যা তু মে পশ্চাদুত্তরে তু সরস্বতী॥
পাবকী মে দিশং পাতু পাবকী জলশায়িনী।
যাতুধানী দিশং রক্ষেৎ যাতুধানী ভয়ঙ্করী॥
পাবমানী দিশং রক্ষেৎ পাপানাঞ্চ বিনাশিনী।
দিশং রৌদ্রী সদা পাতু রুদ্রাণী রুদ্ররূপিণী॥
ঊর্দ্ধং ব্রহ্মাণীং মে রক্ষেদধস্তাদ্ বৈষ্ণবী তথা।
এবং দশ দিশো রক্ষেৎ সর্ব্বাঙ্গে ভুবনেশ্বরী॥
তৎ পদং পাতু মে পাদং জঙ্ঘে মে সবিতুঃ পদম্।
বরেণ্যং কটিদেশন্তু নাভিং ভর্গস্তথৈব চ॥
দেবস্য পাতু হৃদয়ং ধীমহীতি গলস্তথা।
ধিয়ো য়ো ইতি মে নেত্রে নঃ পদন্তু ললাটকম্॥
এবং পাদাদি মূর্দ্ধান্তং মূর্দ্ধানং মে প্রচোদয়াৎ।
ইদন্তু কবচং পুণ্যং হত্যাকোটি বিনাশনম্॥

---

বিশ্বামিত্র শাপ বিমোচন মন্ত্রের ঋষি বিশ্বামিত্র, দেবতা আত্মা, বিশ্বামিত্র শাপ বিমোচনে ইহার প্রয়োগ।

হে দেবি, মহাদেবি, দিব্যে, সন্ধ্যে, সরস্বতি, জরামরণরহিতে, ব্রহ্মযোনি! তোমাকে নমস্কার। হে গায়ত্রি তুমি বিশ্বামিত্র শাপ হইতে বিমুক্তা হও। ৩।

ভূঃ ভুবঃ স্বঃ (স্বঃশব্দে স্বঃ হইতে সত্য পর্য্যন্ত পাঁচলোক) এই লোকত্রয় প্রকাশক, জন্মমৃত্যু ও তাপত্রয়নিবারণার্থ বরণীয়, (উপাস্য) সবিতা দেবের ভর্গাখ্য তেজ যাহা সর্ব্বান্তর্য্যামী ব্রহ্ম নামে অভিহিত। আমরা সোঽহমস্মি এই ভাবনায় সূর্য্য মণ্ডল স্থিত সেই তেজের চিন্তা করিতেছি। তিনি আমাদিগের বুদ্ধি, ধর্ম্মার্থ কাম মোক্ষ বিষয়ে প্রেরণ করুন।

চতুঃষষ্টি কলা বিদ্যা সর্ব্বপাপপ্রণাশিনী।
জপারম্ভে চ গায়ত্রী জপান্তে কবচং পঠেৎ ॥
গোঘ্নী ব্রহ্মবধাদিনী মিত্রদ্রোহাদি পাতকৈঃ।
মুচ্যতে সর্ব্ব পাপেভ্যঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি ॥
ইতি গায়ত্রী কবচম্।

জপবিসর্জ্জনম্।

ওঁ মহেশবদনোৎপন্না বিষ্ণোর্হৃদয়সম্ভবা।
ব্রহ্মণা সমনুজ্ঞাতা গচ্ছ দেবি যথেচ্ছয়া ॥ ১ ॥

এই মন্ত্র পাঠ করিয়া এক অঞ্জলি জল দিয়া জপবিসর্জ্জন করিবে। অনন্তর "অনেন জপেন ভগবন্তাবাদিত্যশুক্রৌ প্রীয়েতাম্ ওঁ আদিত্যশুক্রাভ্যাং নমঃ" এই মন্ত্রে এক গণ্ডুষ জল নিক্ষেপ করিবে।

আত্মরক্ষা।

যজ্ঞোপবীত সহ অঙ্গুষ্ঠ দ্বারা দক্ষিণ কর্ণের পৃষ্ঠ দেশ স্পর্শ করিয়া আত্ম রক্ষা মন্ত্র পাঠ করিবে।

. জাতবেদস ইত্যস্য কাশ্যপ ঋষি স্ত্রিষ্টুপ্ ছন্দোঽগ্নির্দেবতা আত্মরক্ষায়াং জপে বিনিয়োগঃ। ওঁ জাতবেদসে সুনবাম সোমমরাতীয়তো নিদহাতি বেদঃ, স নঃ পরিষদতি দুর্গাণি বিশ্বা, নাবেব সিন্ধুং দুরিতাত্যগ্নিঃ। ১।

রুদ্রোপস্থানম্।

অনন্তর কৃতাঞ্জলি হইয়া নিম্নলিখিত মন্ত্র পাঠ করিবে। ঋত মিত্যস্য কালাগ্নিরুদ্র ঋষি রনুষ্টুপ্ ছন্দো রুদ্রো দেবতা রুদ্রোপ স্থানে বিনিয়োগঃ।

ওঁ ঋতং সত্যং পরং ব্রহ্ম পুরুষং কৃষ্ণপিঙ্গলম্।
ঊর্দ্ধলিঙ্গং বিরূপাক্ষং বিশ্বরূপং নমোনমঃ ॥ ১ ॥

তৎপরে নিম্নলিখিত এক এক মন্ত্রে এক এক অঞ্জলি জল দিবে।

ওঁ ব্রহ্মণে নমঃ, ওঁ বরুণায় নমঃ, ওঁ বিষ্ণবে নমঃ, ওঁ রুদ্রায় নমঃ,।

---

হে দেবি! তুমি মহেশ্বরের বদন হইতে উৎপন্না, ব্রহ্মার অনুজ্ঞায় বিষ্ণুর বক্ষোদেশে অবস্থিতা, তুমি স্বেচ্ছানুসারে প্রস্থান কর। ১।

আত্মরক্ষা মন্ত্রের ঋষি কাশ্যপ, ছন্দঃ ত্রিষ্টুপ্ দেবতা অগ্নি, আত্মরক্ষা কার্য্যে ইহার প্রয়োগ হয়।৷ যে অগ্নি আমাদিগের শত্রুদিগকে ভস্মীভূত করেন, যিনি সর্ব্বজ্ঞাতা, নৌকা দ্বারা সিন্ধু উত্তীর্ণ হওয়ার ন্যায় যে অগ্নি জগৎকে পাপ হইতে পরিত্রাণ করেন আমরা সেই অগ্নির জন্য সোমযজ্ঞের সম্পাদন করি। ১।

## ব্রহ্মযজ্ঞঃ।

প্রাতঃ সন্ধ্যায় ও সায়াহ্নসন্ধ্যায় ব্রহ্মযজ্ঞ করিবে না। মধ্যাহ্ন সন্ধ্যান্তে এই সময়ে চারি বেদের প্রথম চারিটি মন্ত্র পাঠরূপ ব্রহ্মযজ্ঞ সম্পাদন করিবে।

মধুচ্ছন্দ ঋষি র্গায়ত্রী চ্ছন্দ অগ্নি র্দেবতা ব্রহ্মযজ্ঞ জপে বিনিয়োগঃ।

ওঁ অগ্নিমীলে পুরোহিতং যজ্ঞস্য দেব মৃত্বিজম্। হোতারং রত্ন ধাতমম্। ১

যাজ্ঞবল্ক্য ঋষি র্বায়ুর্দেবতা ব্রহ্মযজ্ঞ জপে বিনিয়োগঃ। ১।

ওঁ ইষে ত্বোর্জ্জেত্বা বায়বঃ স্থঃ। দেবো বঃ সবিতা প্রার্পয়তু। শ্রেষ্ঠতমায় কর্ম্মণে। ২

গৌতম ঋষি র্গায়ত্রী চ্ছন্দোঽগ্নি র্দেবতা ব্রহ্মযজ্ঞ জপে বিনিয়োগঃ।

ওঁ অগ্ন আয়াহি বীতয়ে গৃণানো হব্যদাতয়ে। নিহোতা সংসি বার্হিষি ॥ ৩ ॥

পিপ্পলাদ ঋষি র্গায়ত্রী চ্ছন্দো বরুণো দেবতা ব্রহ্মযজ্ঞ জপে বিনিয়োগঃ।

ওঁ শন্নো দেবী রভীষ্টয়ে শন্নো ভবন্তু পীতয়ে শং যোরভি স্রবন্তু নঃ ॥ ৪।

## সূর্য্যার্ঘ্যং।

তদনন্তর—ওঁ নমো বিবস্বতে ব্রহ্মণ্ ভাস্বতে বিষ্ণু তেজসে।
জগৎ সবিত্রে শুচয়ে সবিত্রে কর্ম্ম দায়িনে ॥ ১ ॥

---

দেবগণের পুরোহিত, যজ্ঞের ঋত্বিক, হোতা দীপ্তিমান্ ধনদায়ক অগ্নিদেবকে স্তব করিতেছি। ১।

হে বৃক্ষ! বৃষ্টির জন্য তোমাকে ছেদন ও রসের জন্য তোমার সংগ্রহ করিতেছি। হে বৎসগণ! তোমরা বায়ুর ন্যায় জগতের হিতকারী হও। হে ধেনু নিচয়! দীপ্তিমান্ সূর্য্যদেব তোমাদিগকে বর্দ্ধিত করুন। ২।

হে অগ্নে! আমরা তোমার স্তব করিতেছি। তুমি যজ্ঞে সমাগত হও। কুশে উপবিষ্ট হইয়া স্বয়ং হবির্ভোজন কর এবং দেবগণের উদ্দেশ্যে হবি অর্পণ কর। ৩।

জল আমাদিগের পানোপযোগী, পোষণ কারী ও কল্যাণ কর ভাবে প্রবাহিত হউক। ৪।

হে ব্রহ্মন্ সূর্য্যদেব! তুমি তেজোময়, দীপ্তিমান্। বিষ্ণু তেজের আশ্রয়, জগৎ কর্ত্তা, পবিত্র ও কর্ম্ম প্রবর্ত্তক তোমাকে অর্ঘ্য প্রদান করিলাম ॥ ১।

ইদমর্ঘ্যং ওঁ শ্রীসূর্য্যায় নমঃ। এই মন্ত্রে সূর্য্যার্ঘ্য প্রদান করিয়া
ওঁ এহি সূর্য্য সহস্রাংশো তেজো রাশে জগৎপতে।
অনুকম্পয় মাং ভক্তং গৃহাণার্ঘ্যং দিবাকর॥ ২॥
এই প্রার্থনা মন্ত্র পাঠ করিয়া সূর্য্যকে প্রণাম করিবে।

প্রণাম মন্ত্রঃ।

ওঁ জবা কুসুম সঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিম্।
ধ্বান্তারিং সর্ব্ব পাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম্॥ ১॥

ত্রুটিমার্জ্জনা।

অনন্তর এক গণ্ডূষ জল লইয়া ত্রুটি মার্জ্জনা করিবে।

ওঁ যদক্ষরং পরিভ্রষ্টং মাত্রাহীনঞ্চ যদ্ভবেৎ।
পূর্ণং ভবতু তৎসর্ব্বং ত্বৎপ্রসাদাৎ সুরেশ্বরি॥

ইতি বৈদিকী সন্ধ্যা।

বৈদিক সন্ধ্যান্তে আচমন করিয়া নবগ্রহের নববিধ গায়ত্রী যথাসাধ্য, অষ্টোত্তর, দশ বা শত বার জপ করিয়া জপ বিসর্জ্জন ও প্রণাম করিবে।

গ্রহাণাং গায়ত্র্যঃ।

ওঁ আদিত্যায় বিদ্মহে মার্ত্তণ্ডায় ধীমহি তন্নঃ সূর্য্যঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ আত্রেয়ায় বিদ্মহে ক্ষীরোদজায় ধীমহি তন্নশ্চন্দ্রঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ অঙ্গারকায় বিদ্মহে লোহিতাঙ্গায় ধীমহি তন্নো ভৌমঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ রৌহিণেয়ায় বিদ্মহে বোধরূপায় ধীমহি তন্নঃ সৌম্যঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ আঙ্গিরসায় বিদ্মহে সুরাচার্য্যায় ধীমহি তন্নো জীবঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ ভার্গবায় বিদ্মহে দৈত্যেজ্যায় ধীমহি তন্নঃ শুক্রঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ ছায়াসুতায় বিদ্মহে সূর্য্যাত্মজায় ধীমহি তন্নো মন্দঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ সৈংহিকেয়ায় বিদ্মহে তমোময়ায় ধীমহি তন্নো রাহুঃ প্রচোদয়াৎ ওঁ।
ওঁ জৈমিনীয়ায় বিদ্মহে শিখিরূপায় ধীমহি তন্নঃ কেতুঃ প্রচোদয়াৎ ওঁ।

---

হে সহস্র কিরণ, তেজোময়, জগদীশ, দিবাকর, সূর্য্য। তুমি আসিয়া ভক্ত আমার প্রতি অনুগ্রহ করিয়া অর্ঘ্যগ্রহণ কর। ২॥

জবা কুসুমের ন্যায় লোহিত বর্ণ, কশ্যপতনয়, মহা দ্যুতিমান্, তমোনাশক, সর্ব্বপাপহারী, দিবাকরকে প্রণাম করিতেছি। ১।

## জপ বিসর্জ্জনম্

ওঁ গুহ্যাতিগুহ্যগোপ্তা ত্বং গৃহাণাস্মৎ কৃতং জপং।
সিদ্ধির্ভবতু মে দেব ত্বৎ প্রসাদাৎ ত্বয়ি স্থিতে ॥

## গ্রহপ্রণামাঃ।

জবাকুসুমসঙ্কাশং কাশ্যপেয়ং মহাদ্যুতিং।
ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরম্ ॥ ১ ॥
দিব্যশঙ্খ তুষারাভং ক্ষীরোদার্ণব সম্ভবম্।
নমামি শশিনং ভক্ত্যা শম্ভো মুকুট ভূষণম্ ॥ ২ ॥
ধরণী গর্ভসম্ভূতং বিদ্যুৎপুঞ্জ সম প্রভম্।
কুমারং শক্তি হস্তঞ্চ লোহিতাঙ্গং নমাম্যহম্ ॥ ৩ ॥
প্রিয়ঙ্গুকলিকাশ্যামং রূপেণাপ্রতিমং বুধম্।
সৌম্যং সর্ব্বগুণোপেতং নমামি শশিনঃ সুতম্ ॥ ৪ ॥
দেবতানামৃষীণাঞ্চ গুরুং কনকসন্নিভং।
বন্দ্যাভূতং ত্রিলোকেশং তং নমামি বৃহস্পতিম্ ॥ ৫ ॥
হিমকুন্দ মৃণালাভং দৈত্যানাং পরমং গুরুম্।
সর্ব্বশাস্ত্র প্রবক্তারং ভার্গবং প্রণমাম্যহম্ ॥ ৬ ॥
নীলাঞ্জনচয়প্রখ্যং রবিসূনুং মহাগ্রহম্।
ছায়ায়া গর্ভ সম্ভূতং বন্দে ভক্ত্যা শনৈশ্চরম্ ॥ ৭ ॥
অর্দ্ধকায়ং মহাঘোরং চন্দ্রাদিত্য বিমর্দ্দকম্।
সিংহিকায়াঃ সুতং রৌদ্রং তং রাহুং প্রণমাম্যহম্ ॥ ৮ ॥
পলালধূমসঙ্কাশং তারাগ্রহবিমর্দ্দকম্।
রৌদ্রং রুদ্রাত্মজং ক্রূরং তং কেতুং প্রণমাম্যহম্ ॥ ৯ ॥

ইতি সন্ধ্যাবিধির্নাম প্রথমপটলঃ ॥ ১ ॥

## অথ দীক্ষা।

গ্রহাংশ ব্রাহ্মণো দীক্ষাং গ্রহবিপ্রাৎ সমাচরেৎ।
কৃত্বৈবং গ্রহসন্ধ্যাস্তু মন্ত্রতন্ত্রবিশারদাৎ ॥ ১ ॥

---

গ্রহ ব্রাহ্মণ, এই প্রকারে গ্রহসন্ধ্যা সম্পন্ন করিয়া মন্ত্র তন্ত্র বিশারদ গ্রহবিপ্রের নিকট হইতে দীক্ষা গ্রহণ করিবে। ১।

আসনাদ্যৈ গুরুং কুর্য্যাৎ সংবৃতং তু সুসাধকং।
গ্রহসন্ধ্যাপূতভোয়ৈ রভিষিক্তঃ সুরেশ্বরি॥ ২॥
অভিষেকং বিনা যস্তু দীক্ষাকর্ম্ম সমাচরেৎ।
তস্য দীক্ষাফলং দেবি নানায়াসৈঃ প্রসিধ্যতি॥ ৩॥
গ্রহবিপ্রেতরো বিপ্রস্ত্বভিষিক্তো গ্রহদ্বিজাৎ।
চন্দ্রসূর্য্যস্ফুটং কুর্য্যান্নান্যেষাং বরবর্ণিনি॥ ৪॥
গ্রহব্রাহ্মণভিন্নো যো ব্রাহ্মণোঽপি গ্রহ দ্বিজাৎ।
অভিষেকী দীক্ষিতশ্চ কুর্য্যাদর্কশশি স্ফুটম্॥ ৫॥
যানি কানি চ পাপানি জন্মজন্মার্জ্জিতানি চ।
বিনশ্যেৎ তানি দেবেশি গ্রহাভিষেককর্ম্মণা॥ ৬॥

অথাভিষেক বিধির্যথা।

চতুর্ইস্তবেদ্যাং ছায়ামণ্ডপসহিতায়াং প্রাঙ্মুখ উদঙ্মুখো বা সংবৃতো গুরুঃ স্বস্তিবাচন পূর্ব্বকং সংকল্পং কৃত্বা সন্ধ্যাপূতভোয়ং ঘটে নিঃক্ষিপ্য চন্দনাগুরু কর্পূরৈঃ সুবাস্য ত্রিগুণাত্মক তন্তুনা সংবেষ্ট্য নবকোষ্ঠান্ত দ্বিত্রিকোণমণ্ডলোপরি ভদ্রপীঠং নিধায় তন্মধ্যে ঘটং স্থাপয়েৎ। ঘটপ্রমাণঞ্চ যথা।

গুঞ্জা ষন্নবতি স্তোলো দশঘ্নং তদ্‌ভবেৎ পলং।
স্যাৎ পলৈঃ পঞ্চভিঃ সেরঃ সের দ্বাত্রিংশতা ঘটঃ॥

---

গ্রহসন্ধ্যার পবিত্র জল দ্বারা অভিষিক্ত হইয়া শিষ্য, সুসাধক গুরুকে আসন বস্ত্রাদি দ্বারা বরণ করিবে। ২।

অভিষেক ব্যতীত যে দীক্ষাকর্ম্ম সম্পন্ন করে তাহার দীক্ষা ফল অনায়াসে সিদ্ধ হয় না॥ ৩॥

গ্রহবিপ্র ব্যতীত অন্য ব্রাহ্মণ, গ্রহ বিপ্রের নিকট হইতে অভিষিক্ত হইয়া কেবল চন্দ্র ও সূর্য্যগ্রহের স্ফুটগণনা করিবে কুজাদি অন্যগ্রহের স্ফুটগণনা করিবে না। ৪।

গ্রহব্রাহ্মণেতর অন্য ব্রাহ্মণ, গ্রহবিপ্রের নিকট হইতে অভিষিক্ত ও দীক্ষিত হইয়া চন্দ্র ও সূর্য্যগ্রহের স্ফুট সাধন করিবে। ৫।

হে দেবেশি। গ্রহাভিষেক কর্ম্ম দ্বারা জন্ম জন্মার্জ্জিত যত পাপ আছে, সকলই বিনষ্ট হয়॥ ৬॥

ওঁ ত্রিকোণগর্ভক-নবকোষ্ঠগণ্ডলায় নমঃ। ইতি গন্ধপুষ্পাভ্যাং সংপূজ্য ঘটেঽনুলোম-বিলোম-মাতৃকাবর্ণং সবিন্দুক মুচ্চার্য্য শেষং নির্ম্মলজলেনাপূর্য্যা-শ্বত্থ-পনসাম্র-বট-বকুলাপরাজিতা-দুর্ব্বাপল্লবাং স্তদুপরি দত্বা ক্ষৌম বাসসা সংবেষ্ট্যা যমিতি বায়ুবীজমুচ্চার্য্য শঙ্খমুদ্রাং প্রদর্শ্য রমিতি বহ্নিবীজমুচ্চার্য্য গালিনী মুদ্রাং লমিতি পৃথ্বীবীজ মুচ্চার্য্য যোনি মুদ্রাং প্রদর্শ্য বমিতি বরুণবীজমুচ্চার্য্য ধেনুমুদ্রাং প্রদর্শ্য হুমিতি কবচ বীজ মুচ্চার্য্যাবগুণ্ঠনমুদ্রয়াবগুণ্ঠ্য ফড়িতি অস্ত্রবীজ মুচ্চার্য্য উর্দ্ধোর্দ্ধতালত্রয়ং দত্ত্বা দেয়মন্ত্র মষ্টোত্তরশতং জপেৎ। এবমপরান্ জলপূর্ণাষ্ট-কুম্ভান্ বস্ত্রপল্লবান্বিতান্ অষ্ট দিক্ষু মাতৃকাবর্ণং সবিন্দুক মুচ্চরন্ সংস্থাপ্য দেয় মন্ত্র-মষ্টধা তদুপরি জপেৎ। ততো মঙ্গলাচার পূর্ব্বকং ভদ্রপীঠস্থং কুম্ভং শ্রীসূর্য্যাদি-নবগ্রহ বীজমুচ্চার্য্য সমুদ্ধৃত্য তন্মুখস্থাশ্বত্থপনসাম্রবকুলবটপল্লবানা মেকতর-নবপল্লবং গন্ধচন্দনাদ্যলঙ্কৃতস্য স্ববামে-পূর্ব্বাভিমুখকম্বলাদ্যাসনোপবিষ্টস্য শিষ্যস্য শিরসি নিধায় মাতৃকাং মনসা জপন্ বক্ষ্যমাণমন্ত্রৈঃ সংস্থাপিতঘটস্থজলৈ-স্তেন পল্লবেনাভিষিঞ্চেৎ। শিষ্যোঽপি বদনে বাসসাচ্ছাদ্য কৃতা-শৃণুয়াৎ। যথা।

ওঁ সূর্য্যেন্দু কুজসোম্যেজ্যাঃ সিতসৌরী তমঃ শিখী।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ১॥
ব্রহ্মানন্তেশ-যক্ষেশ-বায়ু পাশাস্ত্রকান্তকাঃ।
অগ্নীন্দ্রাশ্চাভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ২॥
গঙ্গাদ্যাঃ সরিতঃ সর্ব্বাঃ সুমেরু প্রমুখা নগাঃ।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা। ৩
লবণেক্ষু সুরাঃ সর্পির্দধি দুগ্ধ জলার্ণবাঃ।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ৪
পূর্ব্বাদিদিক্ স্থিতা যে তু ঐরাবত মুখা গজাঃ।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ৫
রবাাদয়শ্চ যে বারা স্তিথয়ঃ প্রতিপন্মুখাঃ।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ৬
অশ্বিন্যাদীনি ঋক্ষাণি ববাদিকরণানি চ।
এতানি চাভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ৭॥
বিষ্কুম্ভ প্রমুখা যোগা মেষাদ্যা অপি রাশয়ঃ।
এতে ত্বা মভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা॥ ৮॥

সপ্তপাতালসংস্থা যে সপ্তস্বর্গনিবাসিনঃ।
এতে ত্বা সভিষিঞ্চন্তু মন্ত্র পূতেন বারিণা ॥ ৯ ॥
এভির্নবভি র্মন্ত্রৈ রভিষেকং কৃত্বা।
শিষ্যহস্তং সমাধৃত্য স্ববামে গুরু রাদরাৎ।
অমুকানন্দস্ত্বং ভব ইতি আখ্যানতো বদেৎ ॥
ইতি নাম প্রকল্প্যাথ শিষ্যস্তু গুরু রাদৃতঃ।
সন্তুষ্টো বিধিবৎ দ্রব্যৈঃ শিষ্যাশীষং সমর্পয়েৎ ॥

ততঃ শিষ্যোঽবশিষ্টজলেনাচম্য বাসসী পরিধায় গুরুসন্নিধানে উপবিশেৎ। তমেব গুরুঃ শিষ্যদেবতয়োরৈক্যং বিভাব্য গন্ধাদিভিঃ পূজয়েৎ। ততঃ ওঁ সহস্রার হুঁ ফট্ ইতি মন্ত্রেণ তচ্ছিখাং বদ্ধা সংরক্ষ্য শিষ্য শরীরে কলান্যাসং কুর্য্যাৎ। যথা কুশত্রয়েণ পাদতলাজ্ জানু পর্য্যন্তং ওঁ নিবৃত্ত্যৈ নমঃ। জানুনো র্নাভিপর্য্যন্তং ওঁ প্রতিষ্ঠায়ৈ নমঃ। নাভেরাকণ্ঠং ওঁ বিদ্যায়ৈ নমঃ। কণ্ঠাদাললাটং ওঁ শান্ত্যৈ নমঃ। ললাটাদাব্রহ্মরন্ধ্রং ওঁ শান্ত্যতীতায়ৈ নমঃ। পুনর্ব্রহ্মরন্ধ্রাদাললাটং ওঁ শান্ত্যতীতায়ৈ নমঃ। ললাটাদাকণ্ঠং ওঁ শান্ত্যৈ নমঃ। কণ্ঠান্নাভিপর্য্যন্তং ওঁ বিদ্যায়ৈ নমঃ। নাভের্জানুপর্য্যন্তং ওঁ প্রতিষ্ঠায়ৈ নমঃ জানুনোঃ পাদপর্য্যন্তং ওঁ নিবৃত্ত্যৈ নমঃ। ততোঽমুকমন্ত্রং তে দদামীতি শিষ্য হস্তে জলং দদ্যাৎ। ততো দদস্বেতি শিষ্যো ব্রূয়াৎ। ততস্তচ্ছিষ্যশিরসি হস্তং দত্বা দেয়মন্ত্র মষ্টোত্তর শতং জপেৎ।

অষ্টাধিকং ততো মন্ত্রং দত্বা দমুক পূর্ব্বকম্।
অনয়োস্তুল্যফলদো ভবত্বেবমুদীরয়েৎ ॥

ততঃ ঋষ্যাদিসংযুক্তং মন্ত্রং গুরুর্দক্ষিণকর্ণে ত্রিঃ শ্রাবয়েৎ বামকর্ণে সকৃৎ। স্ত্রীশূদ্রয়োস্তু বামকর্ণে ত্রিঃ দক্ষিণকর্ণে সকৃৎ শ্রাবয়েৎ। তত ইমং বিধিং সমাচরেৎ। অষ্টদিক্ষু স্থিতানাং কুম্ভানাং পূর্ব্বাদিতঃ পৃথক্ পৃথক্ একৈকং কুম্ভং উদ্ধৃত্য শিষ্যশিরসি নিধায় পুনর্যথাস্থানং স্থাপয়েৎ। যথা শ্রীচন্দ্রাদি নবগ্রহবীজমুচ্চার্য্য অমুকপুত্র ত্বং অনিমাদিসিদ্ধীশ্বরো ভব ইত্যুচ্চার্য্য প্রথমং। শ্রীমঙ্গলাদি নবগ্রহবীজমুচ্চার্য্য অমুকপুত্র ত্বং বেতালেশ্বরো ভব ইতি দ্বিতীয়ং। শ্রীবুধাদিনবগ্রহ বীজমুচ্চার্য্য অমুকপুত্রত্বং অনিমাদি সিদ্ধীস্বরোভব ইতি তৃতীয়ং। শ্রীগুর্ব্বাদি নবগ্রহবীজমুচ্চার্য্য অমুকপুত্র ত্বং লঘিমাদি সিদ্ধীশ্বরো ভব ইতি চতুর্থং। শ্রীশুক্রাদি নবগ্রহবীজমুচ্চার্য্য অমুকপুত্র ত্বং বাক্‌সিদ্ধীশ্বরো ভব ইতি পঞ্চমং। শ্রীশনৈশ্চরাদি নবগ্রহ বীজমুচ্চার্য্য অমুক পুত্র ত্বং অঞ্জন

সিদ্ধীশ্বরো ভব ইতি ষষ্ঠং। শ্রীরাহ্বাদি নবগ্রহ বীজমুচ্চার্য্য অমুকপুত্র ত্বং স্তম্ভন-সিদ্ধীশ্বরো ভব ইতি সপ্তমং। শ্রীকেত্বাদিনবগ্রহবীজমুচ্চার্য্য অমুক পুত্র ত্বং আকর্ষণ সিদ্ধীশ্বরো ভব ইত্যষ্টমম্।

## নবগ্রহ মূলমন্ত্রাস্তু।

সূর্য্যস্য ওঁ হ্রাং হ্রীং সঃ। চন্দ্রস্য ওঁ ঘৌ শ্রৌং সঃ। ভৌমস্য ওঁ হ্রাং হ্রীং হ্রাং সঃ। সৌম্যস্য ওঁ হ্রৌং হ্রৌং হ্রাং সঃ। জীবস্য ওঁ ঐৗং ঐৗং ঐৗং সঃ। শুক্রস্য ওঁ হ্রৌং হ্রীং সঃ। মন্দস্য ওঁ শৌং শোং সঃ। রাহোঃ ওঁ ছৌং ছাং ছৌং সঃ। কেতোঃ ওঁ ফৌং ফাং ফৌং সঃ।

ততঃ শিষ্যো যথাশক্তি ষোড়শোপচারৈ রিষ্টদেবতাপূজাং কৃত্বা মূলমন্ত্রং অষ্টোত্তরশতং জপ্ত্বা গুহ্যাতিগুহ্যেতি মন্ত্রেণ জপসমর্পণং কৃত্বা দক্ষিণাং দদ্যাৎ। যথা ওঁ অদ্যেত্যাদি অমুকগোত্রঃ শ্রীঅমুকদেবশর্ম্মা কৃতৈতৎ গ্রহাভিষেক কর্ম্মণঃ প্রতিষ্ঠার্থং দক্ষিণামিদং সুবর্ণং বহ্নি দৈবতং অমুকগোত্রায়ামুকদেবশর্ম্মণে গুরবে তুভ্যমহং সংপ্রদদে। ইতি দক্ষিণাং দত্ত্বা

গুরুপাদাম্বুজে তস্মিন্ দণ্ডবৎ পতিতঃ সুধীঃ।
"উত্তিষ্ঠ বৎস মুক্তোঽসি সম্যগাচারবান্ ভব।"
ইত্যাশ্বাপয়েৎ। ইতি গ্রহাভিষেক বিধিঃ।

সাধুভবানাস্তাং ইত্যাদি মন্ত্রে বৃতগুরু, ছায়ামণ্ডপ মধ্যবর্ত্তী চারিহস্ত বেদীতে পূর্ব্বমুখ বা উত্তরাভিমুখ উপবিষ্ট হইয়া স্বস্তিবাচন পূর্ব্বক সকল্প করিবে। তৎপরে সন্ধ্যার অবশিষ্ট পবিত্র জল ঘটে নিঃক্ষেপ করিয়া চন্দন, অগুরু ও কর্পূর দ্বারা ঘটস্থ জল সুবাসিত করিয়া ত্রিগুণাত্মক সূত্র দ্বারা ঘটকে বেষ্টিত করতঃ নবকোষ্ঠপদ্মমণ্ডলের মধ্যস্থানে ষট্‌কোণ মণ্ডলের উপরে ঘট স্থাপনের জন্য একটি ভদ্রপীঠ স্থাপন করিয়া তন্মধ্যে ঘট স্থাপন করিবে। ৯৬ গুঞ্জা বা রতিতে এক তোলা, দশ তোলায় পল। পাঁচ পলে সের, বত্রিশ সেরে ঘট।

ওঁ ত্রিকোণগর্ভক-নবকোষ্ঠমণ্ডলায় নমঃ। এই মন্ত্রে গন্ধপুষ্প দ্বারা মণ্ডলের পূজা করিয়া ঘটে অনুলোম ও বিলোম ক্রমে সানুস্বর মাতৃকা বর্ণ উচ্চারণ করিয়া নির্ম্মল জল দ্বারা ঘট পূর্ণ করিবে। অশ্বত্থ, কাঁটাল, আম, বট, বকুল এই পঞ্চ পল্লব অপরাজিতা ও দুর্ব্বা ঘট মুখে স্থাপন করিয়া পট্টবস্ত্র

